মাতৃস্নেহের স্বাভাবিক অধিকার সমাজশাসনের বিরুদ্ধে বৃথা আছাড় খাইয়া মরিতে লাগিল।

নাহি কাজ গিরিরাজ, শিবকে বলো যেয়ে
অমনি ভাবে ফিরে যাক সে, থাকবে আমার মেয়ে ॥

তখন, শ্বশুরবাড়িতে দুর্গার যত কিছু দুঃখ আছে সমস্ত মাতার মনে পড়িতে লাগিল। শিবের ভাণ্ডারে যত অভাব, আচরণে যত ত্রুটি, চরিত্রে যত দোষ, সমস্ত তাঁহার নিকট জাজ্বল্যমান হইয়া উঠিল। অপাত্রে কন্যাদান করিয়াছেন, এখন সেটা যতটা পারেন সংশোধন করিবার ইচ্ছা, যতটা সম্ভব গৌরীকে মাতৃক্রোড়ে ফিরাইয়া লইবার চেষ্টা। শ্বশুরগৃহের আচারবিচার অনেক সময় দূর হইতে পিতৃগৃহের নিকট অযথা বলিয়া মনে হয় এবং পিতৃপক্ষীয়েরা স্নেহের আক্ষেপে কন্যার সমক্ষেই তাহার কঠোর সমালোচনা করিয়া থাকেন। মেনকা তাই শুরু করিলেন, এবং শিব সেই অন্যায় আচরণে ক্ষিপ্ত হইয়া শ্বশুরবাড়ির অনুশাসন সতেজে প্রচার করিয়া দিলেন।

মর্তে আসি পূর্বকথা ভুলছ দেখি মনে।
বারে বারে নিষেধ তোমায় করছি এ কারণে ॥
মায়ের কোলে মত্ত হয়ে ভুলছ দেখি স্বামী।
তোমার পিতা কেমন রাজা তাই দেখব আমি ॥
শুনে কথা গিরিরাজা উদ্যোগযুক্ত হল।
জয়-জোগাড়ে অভয়ারে যাত্রা করে দিল ॥
যে নিবে সে ক'তে পারে, নইলে এমন শক্তি কার।
যাও তারিণী হরের ঘরে, এসো পুনর্বার ॥

অনুগ্রহের সংকীর্ণ মেয়াদ উত্তীর্ণ হইল, কন্যা পতিগৃহে ফিরিয়া গেল।

এক্ষণে যে ছড়ার আলোচনায় প্রবৃত্ত হইতেছি তাহাতে দেবদেবীর একটি গোপন ঘরের কথা বর্ণিত আছে।

শিব সঙ্গে রসরঙ্গে বসিয়ে ভবানী।
কুতূহলে উমা বলেন ত্রিশূল শূলপাণি ॥
তুমি প্রভু, তুমি প্রভু ত্রৈলোক্যের সার।
ইন্দ্র চন্দ্র কুবের বরুণ তোমারি কিংকর ॥
তোমার নারী হয়ে আমার সাধ নাহি পোরে।
যেন বেন্যা পতির কপালে প'ড়ে রমণী ঝোরে ॥
দিব্য সোনার অলংকার না পরিলাম গায়।
শামের বরন দুই শঙ্খ পরতে সাধ যায় ॥
দেবের কাছে মরি লাজে হাত বাড়াতে নারি।
বারেক মোরে দাও শঙ্খ, তোমার ঘরে পরি ॥

ভোলানাথ ভাবিলেন, একটা কৌতুক করা যাক, প্রথমেই একটু কোন্দল বাধাইয়া তুলিলেন।

ভেবে ভোলা হেসে কন শুন হে পার্বতী
আমি তো কড়ার ভিখারি ত্রিপুরারি শঙ্খ পাব কথি ॥
হাতের শিঙাটা বেচলে পরে হবে না
একখানা শঙ্খের কড়ি।
বলদটা মূল করিলে হবে কাহনটেক কড়ি ॥
এটি ওটি ঠাক ঠিকাটি চাও হে গৌরী
থাকলে দিতে পারি।
তোমার পিতা আছে বটে অর্থের অধিকারী।
সে কি দিতে পারে না দুমুটো শঙ্খের মুজুরি ॥

এই-যে ধনহীনতার ভড়ং এটা মহাদেবের নিতান্ত বাড়াবাড়ি, স্ত্রীজাতির নিকট ইহা স্বভাবতই অসহ্য। স্ত্রী যখন ব্রেস্‌লেট প্রার্থনা করে কেরানিবাবু তখন আয়ব্যয়ের সুদীর্ঘ হিসাব বিশ্লেষণ করিয়া আপন দারিদ্র্য প্রমাণ করিতে বসিলে কোন্ ধর্মপত্নী তাহা অবিচলিত রসনায় সহ্য করিতে পারে। বিশেষত শিবের দারিদ্র্য ওটা নিতান্তই পোশাকি দারিদ্র্য, তাহা কেবল ইন্দ্র চন্দ্র বরুণ সকলের উপরে টেক্কা দিবার জন্য, কেবল লক্ষ্মীর জননী অন্নপূর্ণার সহিত একটা অপরূপ কৌতুক করিবার অভিপ্রায়ে। কালিদাস শংকরের অট্টহাস্যকে কৈলাসশিখরের ভীষণ তুহিনপুঞ্জের সহিত তুলনা করিয়াছেন। মহেশ্বরের শুভ্র দারিদ্র্যও তাঁহার এক নিঃশব্দ অট্টহাস্য। কিন্তু দেবতার পক্ষেও কৌতুকের একটা সীমা আছে। মহাদেবী এ সম্বন্ধে নিজের মনের ভাব যেরূপে ব্যক্ত করিলেন তাহা অত্যন্ত স্পষ্ট। তাহাতে কোনো কথাই ইঙ্গিতের অপেক্ষায় রহিল না।

গৌরী গর্জিয়ে কন ঠাকুর শিবাই
আমি গৌরী তোমার হাতে শঙ্খ পরতে চাই॥
আপনি যেমন যুব্-যুবতী   অমনি যুবক পতি হয়
তবে সে বৈরস রস, নইলে কিছুই নয়॥
আপনি বুড়ো আটবয়সী ভাঙধুতুরায় মত্ত
আপনার মতো পরকে বলে মন্দ॥

এইখানে শেষ হয় নাই— ইহার পরে দেবী মনের ক্ষোভে আরো দুই-চারিটি যে কথা বলিয়াছেন তাহা মহাদেবের ব্যক্তিগত চরিত্র সম্বন্ধে, তাহা সাধারণ্যে প্রকাশযোগ্য নহে। সুতরাং আমরা উদ্‌ধৃত করিতে ক্ষান্ত হইলাম। ব্যাপারটা কেবল এইখানেই শেষ হইল না ; স্ত্রীর রাগ যতদূর পর্যন্ত যাইতে পারে, অর্থাৎ বাপের বাড়ি পর্যন্ত, তাহা গেল।

কোলে করি কার্তিক হাঁটায়ে লম্বোদরে
ক্রোধ করি হরের গৌরী গেলা বাপের ঘরে॥

এ দিকে শিব তাঁহার সংকল্পিত দাম্পত্য-প্রহসনের নেপথ্যবিধান শুরু করিলেন—

বিশ্বকর্মা এনে করান শঙ্খের গঠন।

শঙ্খ লইয়া শাঁখারি সাজিয়া বাহির হইলেন—

দুইবাহু শঙ্খ নিলেন নাম শ্রীরাম লক্ষ্মণ।
কপটভাবে হিমালয়ে তলাসে ফেরেন॥
হাতে শূলী কাঁখে থলি শম্ভু ফেরে গলি গলি।
শঙ্খ নিবি শঙ্খ নিবি এই কথাটি ব'লে॥
সখীসঙ্গে বসে গৌরী আছে কুতূহলে।
শঙ্খ দেখি শঙ্খ দেখি এই কথাটি বলে॥
গৌরীকে দেখায়ে শাঁখারি শঙ্খ বার ক'ল্ল।
শঙ্খের উপরে যেন চন্দ্রের উদয় হল॥
মণি মুকুতা-প্রবাল-গাঁথা মাণিক্যের ঝুরি।
নব ঝলকে ঝলছে যেন ইন্দ্রের বিজুলি॥

দেবী খুশি হইয়া জিজ্ঞাসা করিলেন—

শাঁখারি ভালো এনেছ শঙ্খ।
শঙ্খের কত নিবে তঙ্ক॥

দেবীর লুব্ধভাব দেখিয়া চতুর শাঁখারি প্রথমে দর-দামের কথা কিছুই আলোচনা করিল না ; কহিল—

গৌরী, ব্রহ্মলোক, বৈকুণ্ঠ, হরের কৈলাস, এ তো সবাই কয়।
বুঝে দিলেই হয়।
হস্ত ধুয়ে পরো শঙ্খ, দেরি উচিত নয়॥

শাঁখারি মুখে মুখে হরের স্থাবর সম্পত্তির যেরূপ ফর্দ দিল তাহাতে শাঁখাজোড়া যে বিশেষ সস্তায় যাইবে মহাদেবীর এমন মনে করা উচিত ছিল না।

গৌরী আর মহাদেবে কথা হল দড়।
সকল সখী বলে দুর্গা শঙ্খ চেয়ে পরো॥
কেউ দিলেন তেল গামছা কেউ জলের বাটি।
দেবের উরুতে হস্ত থুয়ে বসলেন পার্বতী॥
দয়াল শিব বলেন, শঙ্খ আমার কথাটি ধরো—
দুর্গার হাতে গিয়ে শঙ্খ বজ্র হয়ে থাকো॥
শিলে নাহি ভেঙো শঙ্খ, খড়্গে নাহি ভাঙো।
দুর্গার সহিত করেন বাক্যের তরঙ্গ॥
এ কথা শুনিয়া মাতা মনে মনে হাসে।
শঙ্খ পরান জগৎপিতা মনের হরষে॥
 শাঁখারি ভালো দিলে শঙ্খ মানায়ে।
 ভাণ্ডার ভেঙে দেইগে তঙ্ক, লওগে গনিয়ে॥

এতক্ষণে শাঁখারি সময় বুঝিয়া কহিল—

আমি যদি তোমার শঙ্খের লব তঙ্ক।
জ্ঞেয়াত-মাঝারে মোর রহিবে কলঙ্ক॥

ইহারা যে বংশের শাঁখারি তাঁহাদের কুলাচার স্বতন্ত্র; তাঁহাদের বিষয়বুদ্ধি কিছুমাত্র নাই; টাকাকড়ি সম্বন্ধে বড়ো নিস্পৃহ; ইহারা যাঁহাকে শাঁখা পরান তাঁহাকে পাইলেই মূল্যের আর কোনোপ্রকার দাবি রাখেন না। ব্যবসায়টি অতি উত্তম।

কেমন কথা কও শাঁখারি কেমন কথা কও।
মানুষ বুঝিয়া শাঁখারি এ-সব কথা কও॥

শাঁখারি কহিল—

না করো বড়াই দুর্গা না করো বড়াই।
সকল তত্ত্ব জানি আমি এই বালকের ঠাঁই॥
তোমার পতি ভাঙড় শিব তা তো আমি জানি।
নিতি নিতি প্রতি ঘরে ভিক্ষা মাগেন তিনি॥
ভস্মমাখা তায় ভুজঙ্গ মাথে অঙ্গে।
নিরবধি ফেরেন তিনি ভূত-পেরেতের সঙ্গে॥

ইহাকেই বলে শোধ তোলা। নিজের সম্বন্ধে যে-সকল স্পষ্ট ভাষা মহাদেব সহধর্মিণীর মুখ হইতে মধ্যে মধ্যে শুনিয়া আসিয়াছেন, অদ্য সুযোগমত সেই সত্য কথাগুলিই গৌরীর কানে তুলিলেন।

এই কথা শুনিয়া মায়ের রোদন বিপরীত।
বাহির করতে চান শঙ্খ না হয় বাহির॥
পাষাণ আনিল চণ্ডী শঙ্খ না ভাঙিল।
শঙ্খেতে ঠেকিয়া পাষাণ খণ্ড খণ্ড হল॥
কোনোরূপে শঙ্খ যখন না হয় কর্তন।
খড়্গা দিয়ে হাত কাটিতে দেবীর গেল মন॥
 হস্ত কাটিলে শঙ্খ ভরিবে রুধিরে।
 রুধির লাগিলে শঙ্খ নাহি লব ফিরে॥

মেনকা গো মা,
কী কুক্ষণে বাঁড়াছিলাম পা॥

মরিব মরিব মা গো হব আত্মঘাতী।
আপনার গলে দিব নরসিংহ কাতি ॥

অবশেষে অন্য উপায় না দেখিয়া দুর্গা ধূপদীপনৈবেদ্য লইয়া ধ্যানে বসিলেন।

ধ্যানে পেলেন মহাদেবের চরণ দুখান।

তখন ব্যাপারটা বুঝা গেল, দেবতার কৌতুকের পরিসমাপ্তি হইল।

কোথা বা কন্যা, কোথা বা জামাতা।
সকলই দেখি যেন আপন দেবতা ॥

এ যেন ঠিক স্বপ্নের মতো হইল। নিমেষের মধ্যে—

দুর্গা গেলেন কৈলাসে, শিব গেলেন শ্মশানে।
ভাঙ ধুতুরা বেঁটে দুর্গা বসলেন আসনে।
সন্ধ্যা হলে দুইজনে হলেন একখানে ॥

এইখানে চতুর্থ ছত্রের অপেক্ষা না রাখিয়াই ছড়া শেষ হইয়া গেল।

রাধাকৃষ্ণ-সম্বন্ধীয় ছড়াগুলির জাতি স্বতন্ত্র। সেখানে বাস্তবিকতার কোঠা পার হইয়া মানসিকতার মধ্যে উত্তীর্ণ হইতে হয়। প্রাত্যহিক ঘটনা, সাংসারিক ব্যাপার, সামাজিক রহস্য সেখানে স্থান পায় না। সেই অপরূপ রাখালের রাজ্য বাঙালি ছড়া-রচয়িতা ও শ্রোতাদের মানসরাজ্য।

স্থানে স্থানে ফেরেন রাখাল সঙ্গে কেহ নাই।
ভাণ্ডীবনে ধেনু চরান সুবল কানাই ॥
সুবল বলিছে শুন ভাই রে কানাই।
আজি তোরে ভাণ্ডীবনবিহারী সাজাই ॥

এই সাজাইবার প্রস্তাব মাত্র শুনিয়া নিকুঞ্জে যেখানে যত ফুল ছিল সকলেই আগ্রহে ব্যাকুল হইয়া উঠিল।

কদম্বের পুষ্প বলেন সভা-বিদ্যমানে
সাজিয়া দুলিব আজি গোবিন্দের কানে ॥
করবীর পুষ্প বলেন, আমার মর্ম কে বা জানে—
আজ আমায় রাখবেন হরি চূড়ার সাজনে ॥
অলক ফুলের কনকদাম বেলফুলের গাঁথনি—
আমার হৃদয়ে শ্যাম দুলাবে চূড়ামণি ॥
আনন্দেতে পদ্ম বলেন, তোমরা নানা ফুল
আমায় দেখিলে হবে চিত্ত ব্যাকুল ॥
চরণতলে থাকি আমি কমল পদ্ম নাম
রাধাকৃষ্ণে একাসনে হেরিব বয়ান ॥

কোনো ফুলকেই নিরাশ হইতে হইল না, সেদিন তাহাদের ফুটিয়া ওঠা সার্থক হইল।

ফুলেরই উড়ানি ফুলেরই জামাজুরি
সুবল সাজাইলি ভালো।
ফুলেরই পাগ ফুলেরই পোশাক
সেজেছে বিহারীলাল ॥
নানা আভরণ ফুলেরই ভূষণ
চূড়াতে করবী ফুল।
কপালে কিরীটি অতি পরিপাটি
পড়েছে চাঁচর চুল ॥

এ দিকে কৌতূহলী ভ্রমর-ভ্রমরী ময়ূর-ময়ূরী খঞ্জন-খঞ্জনীর মেলা বসিয়া গেল। যে-সকল পাখির কণ্ঠ আছে তাহারা সুবলের কলানৈপুণ্যের প্রশংসা করিতে লাগিল ; কোকিল সস্ত্রীক আসিয়া বলিয়া গেল 'কিংকিণী কিরীটি অতি পরিপাটি'।

ডাহুক ডাহুকী টিয়া টুয়া পাখি
ঝংকারে উড়িয়া যায়।

তাহারা ঝংকার করিয়া কী কথা বলিল ?—

সুবল রাখাল সাজায়েছে ভালো
বিনোদবিহারীরায়।

এ দিকে চাতক-চাতকী শ্যামকে মেঘ ভ্রম করিয়া উড়িয়া উড়িয়া ঘুরিয়া ঘুরিয়া 'জল দে' 'জল দে' বলিয়া ডাকিয়া বেড়াইতে লাগিল। বনের মধ্যে শাখায় পল্লবে বাতাসে আকাশে ভারি একটা রব পড়িয়া গেল।

কানাই বলিছে, প্রাণের ভাই রে সুবল।
কেমনে সাজালে ভাই বল্‌ দেখি বল্‌॥

কানাই জানেন তাঁহার সাজ সম্পূর্ণ হয় নাই। কোকিল-কোকিলা আর ডাহুক-ডাহুকীরা যাহাই বলুক-না কেন, সুবলের রুচি এবং নৈপুণ্যের প্রশংসা করিবার সময় হয় নাই।

নানা ফুলে সাজালে ভাই, বামে দাও প্যারী।
তবে তো সাজিবে তোর বিনোদবিহারী॥

বৃন্দাবনের সর্বপ্রধান ফুলটিই বাকি ছিল। সেই অভাবটা পশু-পক্ষীদের নজরে না পড়িতে পারে, কিন্তু শ্যামকে যে বাজিতে লাগিল।

কুঞ্জপানে যে দিকে ভাই চেয়ে দেখি আঁখি
সুখময় কুঞ্জবন অন্ধকার দেখি॥

তখন লজ্জিত সুবল কহিল—

এই স্থানে থাকো তুমি নবীন বংশীধারী।
খুঁজিয়া মিলাব আজ কঠিন কিশোরী॥

এ দিকে ললিতা-বিশাখা সখীদের মাঝখানে রাধিকা বসিয়া আছেন।

সুবলকে দেখিয়া সবাই হয়ে হরষিত—
এসো এসো বসো সুবল একি অচরিত॥

সুবল সংবাদ দিল—

মন্দ মন্দ বহিতেছে বসন্তের বা, পত্র পড়ে গলি।
কাঁদিয়া বলেন কৃষ্ণ কোথায় কিশোরী॥

কৃষ্ণের দুরবস্থার কথা শুনিয়া রাধা কাঁদিয়া উঠিয়া কহিলেন—

সাধ করে হার গেঁথেছি সই দিব কার গলে।
ঝাঁপ দিয়ে মরিব আজ যমুনার জলে॥

রাই অনাবশ্যক এইরূপ একটা দুঃসাধ্য দুঃসাহসিক ব্যাপার ঘটাইবার জন্য মুহূর্তের মধ্যে কৃতসংকল্প হইয়া উঠিলেন। কিন্তু অবশেষে সখীদের সহিত রফা করিয়া বলিলেন—

যেই সাজে আছি আমি এই বৃন্দাবনে
সেই সাজে যাব আমি কৃষ্ণদরশনে॥
দাঁড়া লো দাঁড়া লো সই বলে সহচরী।
ধীরে যাও, ফিরে চাও রাধিকাসুন্দরী।

রাধিকা সখীদের ডাকিয়া বলিলেন—

তোমরা গো পিছে এসো মাথে করে দই।
নাথের কুশল হোক, ঝটিৎ এসো সই ॥

রাধা প্রথম আবেগে যদিও বলিয়াছিলেন যে সাজে আছেন সেই সাজেই যাইবেন, কিন্তু সে প্রতিজ্ঞা রহিল না।

হালিয়া মাথার বেণী বামে বাঁধি চূড়া,
অলকা তিলকা দিয়ে, এঁটে পরে ধড়া।
ধড়ার উপরে তুলে নিলেন সুবর্ণের ঝরা ॥
সোনার বিজটা শোভে হাতে তাড়বালা।
গলে শোভে পঞ্চরত্ন তক্তি কণ্ঠমালা ॥
চরণে শোভিছে রাইয়ের সোনার নূপুর।
কটিতে কিংকিণী সাজে, বাজিছে মধুর ॥
চিন্তা নাই চিন্তা নাই বিশাখা এসে বলে
ধবলীর বৎস একটি তুলে লও কোলে ॥

সখীরা সব দধির ভাণ্ড মাথায় এবং রাধিকা ধবলীর এক বাছুর কোলে লইয়া, গোয়ালিনীর দল ব্রজের পথ দিয়া শ্যাম-দরশনে চলিল। কৃষ্ণ তখন রাধিকার রূপ ধ্যান করিতে করিতে অচেতন।

সাক্ষাতে দাঁড়ায়ে রাই বলিতেছে বাণী
কী ভাব পড়িছে মনে শ্যাম গুণমণি।
যে ভাব পড়েছে মনে সেই ভাব আমি ॥

রাধিকা সগর্বে সবিনয়ে কহিলেন, তোমারই অন্তরের ভাব আমি বাহিরে প্রত্যক্ষ বিরাজমান।—

গাও তোলো চক্ষু মেলো ওহে নীলমণি।
কাঁদিয়ে কাঁদাও কেন, আমি বিনোদিনী ॥
অঞ্চলেতে ছিল মালা দিল কৃষ্ণের গলে।
রাধাকৃষ্ণের যুগল মিলন ভাণ্ডীরবনে ॥

ভাণ্ডীরবনবিহারীর সাজ সম্পূর্ণ হইল; সুবলের হাতের কাজ সমাধা হইয়া গেল।

ইহার মধ্যে বিশেষ করিয়া বাংলার গ্রামদৃশ্য গৃহচিত্র কিছুই নাই। গোয়ালিনীরা যেরূপ সাজে নূপুর-কিংকিণী বাজাইয়া দধি-মাথায় বাছুর-কোলে বনপথ দিয়া চলিয়াছে তাহা বাংলার গ্রামপথে প্রত্যহ, অথবা কদাচিৎ, দেখিতে পাওয়া যায় না। রাখালেরা মাঠের মধ্যে বটচ্ছায়ায় অনেকরকম খেলা করে, কিন্তু ফুল লইয়া তাহাদের ও তাহাদিগকে লইয়া ফুলের এমন মাতামাতি শুনা যায় না। এ-সমস্ত ভাবের সৃষ্টি। কৃষ্ণরাধার বিরহ-মিলন সমস্ত বিশ্ববাসীর বিরহ-মিলনের আদর্শ; ইহার মধ্যে ভারতবর্ষীয় ব্রাহ্মণসমাজ বা মনুসংহিতা নাই, ইহার আগাগোড়া রাখালি কাণ্ড। যেখানে সমাজ বলবান্ সেখানে বৃন্দাবনের গোচারণের সঙ্গে মথুরার রাজ্যপালনের একাকার হওয়া অত্যন্ত অসংগত। কিন্তু কৃষ্ণ-রাধার কাহিনী যে ভাবলোকে বিরাজ করিতেছে সেখানে ইহার কোনো কৈফিয়ত আবশ্যক করে না। এমন-কি, সেখানে চিরপ্রচলিত সমস্ত সমাজপ্রথাকে অতিক্রম করিয়া বৃন্দাবনের রাখালবৃত্তি মথুরার রাজত্ব অপেক্ষা অধিকতর গৌরবজনক বলিয়া সপ্রমাণ হইয়াছে। আমাদের দেশে, যেখানে কর্মবিভাগ শাস্ত্রশাসন এবং সামাজিক উচ্চনীচতার ভাব সাধারণের মনে এমন দৃঢ়বদ্ধমূল, সেখানে কৃষ্ণরাধার কাহিনীতে এইপ্রকার আচারবিরুদ্ধ বন্ধনবিহীন ভাবের স্বাধীনতা যে কত বিস্ময়কর তাহা চিরাভ্যাসক্রমে আমরা অনুভব করি না।

কৃষ্ণ মথুরায় রাজত্ব করিতে গেলে রাধিকা কাঁদিয়া কহিলেন—

আর কি এমন ভাগ্য হবে ব্রজে আসবে হরি।
সে গিছে মথুরাপুরী, মিথ্যে আশা করি ॥

রাজাকে পুনরায় রাখাল করিবার আশা দুরাশা, এ কথা সকলকেই স্বীকার করিতে হইবে। কিন্তু বৃন্দা বৃন্দাবনের আসল কথা বোঝে, সে জানে নিরাশ হইবার কোনো কারণ নাই। সে জানে বৃন্দাবন-মথুরায় কাশী-কাঞ্চীর নিয়ম ঠিক খাটে না।

বৃন্দে বলে আমি যদি এনে দিতে পারি
তবে মোরে কী ধন দিবে বলো তো কিশোরী ॥
শুনে বাণী কমলিনী যেন পড়িল ধন্দে—
দেহপ্রাণ করেছে দান কৃষ্ণপদারবিন্দে।
এক কালেতে যাঁক সঁপেছি বিরাগ হলেন তাঁই।
যম-সম কোনো দেবতা রাধিকার নাই ॥
ইহা বই নিশ্চয় কই কোথা পাব ধন।
মোর কেবল কৃষ্ণনাম অঙ্গের ভূষণ ॥
রাজার নন্দিনী মোরা প্রেমের ভিখারি।
বঁধুর কাছে সেই ধন লয়ে দিতে পারি।
বলছে দূতী শোন্ শ্রীমতী মিলবে শ্যামের সাথে।
তখন দুজনের দুই যুগল চরণ তাই দিয়ো মোর মাথে ॥

এই পুরস্কারের কড়ার করাইয়া লইয়া দূতী বাহির হইলেন। যমুনা পার হইয়া পথের মধ্যে—

হাস্যরসে একজনকে জিজ্ঞাসিলেন তবে।
কও দেখি কার অধিকারে বসত কর সবে ॥
সে লোক বললে তখন রাজা কৃষ্ণচন্দ্ররায়।
মেঘের ধারা রৌদ্রে যেমন লাগল দূতীর গায় ॥
ননিচোরা রাখাল ছোঁড়া ঠাট করেছে আসি।
চোর বিনে তাকে কবে ডাকছে গোকুলবাসী ॥

কৃষ্ণের এই রায়বাহাদুর খেতাবটি দূতীর কাছে অত্যন্ত কৌতুকাবহ বোধ হইল। কৃষ্ণচন্দ্ররায়! এ তো আসল নাম নয়। এ কেবল মূঢ় লোকদিগকে ভুলাইবার একটা আড়ম্বর। আসল নাম বৃন্দা জানে।

চললেন শেষে কাঙাল বেশে উতরিলেন দ্বারে
হুকুম বিনে রাত্রিদিনে কেউ না যেতে পারে ॥

বহুকষ্টে হুকুম আনাইয়া 'বৃন্দাদূতী গেল সভার মাঝে'।

সম্ভাষণ করি দূতী থাকল কতক্ষণ।
একদৃষ্টে চেয়ে দেখে কৃষ্ণের বদন ॥
ধড়াচূড়া ত্যাগ করিয়ে মুকুট দিয়েছ মাথে।
সব অঙ্গে রাজ-আভরণ, বংশী নাইকো হাতে ॥
সোনার মালা কণ্ঠহার বাহুতে বাজুবন্ধ।
শ্বেত চামরে বাতাস পড়ে দেখে লাগে ধন্দ ॥
নিশান উড়ে, ডঙ্কা মারে, বলছে খবরদার।
ব্রাহ্মণ পণ্ডিতের ঘটা ব্যবস্থা বিচার ॥
আর এক দরখাস্ত করি শুন দামোদর।
যমুনাতে দেখে এলেম এক তরী মনোহর ॥
শূন্য হয়ে ভাসছে তরী ওই যমুনাতীরে।
কাণ্ডারী-অভাবে নৌকা ঘাটে ঘাটে ফিরে ॥
পূর্বে এক কাণ্ডারী ছিল সর্বলোকে কয়।
সে চোর পালালো কোথা তাকে ধরতে হয় ॥

শুনতে পেলেম হেথা এলেম মথুরাতে আছে।
হাজির না হয় যদি জানতে পাবে পাছে ॥
মেয়ে হয়ে কয় কথা, পুরুষের ডরায় গা।
সভাসুদ্ধ নিঃশব্দ, কেউ না করে রা— ।
ব্রজপুরে ঘর-বসতি মোর।
ভাণ্ড ভেঙে ননি খেয়ে পলায়েছে চোর ॥
চোর ধরিতে এই সভাতে আসছে অভাগিনী।
কেমন রাজা বিচার করো জানব তা এখনি ॥

বৃন্দা কৃষ্ণচন্দ্ররায়ের রাজসম্মান রক্ষা করিয়া ঠিক দস্তুরমত কথাগুলি বলিল, অন্তত কবির রিপোর্ট দৃষ্টে তাহাই বোধ হয়। তবে উহার মধ্যে কিছু স্পর্ধাও ছিল ; বৃন্দা মথুরার উপরে আপন বৃন্দাবনের দেমাক ফলাইতে ছাড়ে নাই। 'হাজির না হয় যদি জানতে পাবে পাছে' এ কথাটা খুব চড়া কথা ; শুনিয়া সভাস্থ সকলে নিঃশব্দ হইয়া গেল। মথুরার মহারাজ কৃষ্ণচন্দ্ররায় কহিলেন—

ব্রজে ছিলে বৃন্দা দাসী বুঝি অনুমানে।
কোন্‌দিন বা দেখাসাক্ষাৎ ছিল বৃন্দাবনে ॥
তখন বৃন্দা কচ্ছেন, কী জানি তা হবে কদাচিৎ।
বিষয় পেলে অনেক ভোলে মহতের রীত ॥

কৃষ্ণ বৃন্দাবনের কুশলসংবাদ জিজ্ঞাসা করিলে বৃন্দা কহিলেন—

হাতে ননি ডাকছে রানী গোপাল কোথা রয়।
ধেনু বৎস আদি তব তৃণ নাহি খায় ॥
শতদল ভাসতেছে সেই সমুদ্রমাঝে।
কোন্ ছার ধুতুরা পেয়ে এত ডঙ্কা বাজে ॥

মথুরার রাজত্বকে বৃন্দা ধুতুরার সহিত তুলনা করিল ; তাহাতে মত্ততা আছে, কিন্তু বৃন্দাবনের সৌন্দর্য ও সুগন্ধ কোথায় ?

বলা বাহুল্য ইহার পর বৃন্দার দৌত্য ব্যর্থ হয় নাই।—

দূতী কৃষ্ণ লয়ে বিদায় হয়ে ব্রজপুরে এল।
পশুপক্ষী আদি যত পরিত্রাণ পেল ॥
ব্রজের ধন্য লতা তমালপাতা ধন্য বৃন্দাবন।
ধন্য ধন্য রাধাকৃষ্ণের যুগলমিলন।

বাংলার গ্রাম্যছড়ায় হরগৌরী এবং রাধাকৃষ্ণের কথা ছাড়া সীতারাম ও রাম-রাবণের কথাও পাওয়া যায়, কিন্তু তাহা তুলনায় স্বল্প। এ কথা স্বীকার করিতেই হইবে, পশ্চিমে, যেখানে রামায়ণকথাই সাধারণের মধ্যে বহুলপরিমাণে প্রচলিত সেখানে বাংলা অপেক্ষা পৌরুষের চর্চা অধিক। আমাদের দেশে হরগৌরীকথায় স্ত্রী-পুরুষ এবং রাধাকৃষ্ণকথায় নায়ক-নায়িকার সম্বন্ধ নানারূপে বর্ণিত হইয়াছে ; কিন্তু তাহার প্রসর সংকীর্ণ, তাহাতে সর্বাঙ্গীণ মনুষ্যত্বের খাদ্য পাওয়া যায় না। আমাদের দেশে রাধাকৃষ্ণের কথায় সৌন্দর্যবৃত্তি এবং হরগৌরীর কথায় হৃদয়বৃত্তির চর্চা হইয়াছে, কিন্তু তাহাতে ধর্মপ্রবৃত্তির অবতারণা হয় নাই। তাহাতে বীরত্ব, মহত্ত্ব, অবিচলিত ভক্তি ও কঠোর ত্যাগস্বীকারের আদর্শ নাই। রামসীতার দাম্পত্য আমাদের দেশপ্রচলিত হরগৌরীর দাম্পত্য অপেক্ষা বহুতরগুণে শ্রেষ্ঠ, উন্নত এবং বিশুদ্ধ ; তাহা যেমন কঠোর গম্ভীর তেমনি স্নিগ্ধ কোমল। রামায়ণকথায় এক দিকে কর্তব্যের দুরূহ কাঠিন্য অপর দিকে ভাবের অপরিসীম মাধুর্য একত্র সম্মিলিত। তাহাতে দাম্পত্য, সৌভ্রাত্র, পিতৃভক্তি, প্রভুভক্তি, প্রজাবাৎসল্য প্রভৃতি মনুষ্যের যতপ্রকার উচ্চ অঙ্গের হৃদয়বন্ধন আছে তাহার শ্রেষ্ঠ আদর্শ পরিস্ফুট হইয়াছে। তাহাতে সর্বপ্রকার হৃদ্‌বৃত্তিকে মহৎধর্মনিয়মের দ্বারা পদে পদে

সংযত করিবার কঠোর শাসন প্রচারিত। সর্বতোভাবে মানুষকে মানুষ করিবার উপযোগী এমন শিক্ষা আর কোনো দেশে কোনো সাহিত্যে নাই। বাংলাদেশের মাটিতে সেই রামায়ণকথা হরগৌরী ও রাধাকৃষ্ণের কথার উপরে যে মাথা তুলিয়া উঠিতে পারে নাই তাহা আমাদের দেশের দুর্ভাগ্য। রামকে যাহারা যুদ্ধক্ষেত্রে ও কর্মক্ষেত্রে নরদেবতার আদর্শ বলিয়া গ্রহণ করিয়াছে তাহাদের পৌরুষ কর্তব্যনিষ্ঠা ও ধর্মপরতার আদর্শ আমাদের অপেক্ষা উচ্চতর।

ফাল্গুন-চৈত্র ১৩০৫

# গ্রন্থপরিচয়

রচনাবলীর বর্তমান খণ্ডে মুদ্রিত গ্রন্থগুলির প্রথম সংস্করণ, অন্যান্য বিশেষ সংস্করণ, বর্তমানে স্বতন্ত্র গ্রন্থাকারে প্রচলিত সংস্করণ, রবীন্দ্র-রচনাবলী-সংস্করণ, ইহাদের পার্থক্য সংক্ষেপে ও সাধারণভাবে নির্দেশ করা গেল।

রবীন্দ্র-রচনাবলীর বিভিন্ন গ্রন্থে ভূমিকা ও সূচনাগুলি রবীন্দ্র-রচনাবলীর জন্য কবি-কর্তৃক নূতন লিখিত।

বিশ্বভারতী-প্রচলিত রবীন্দ্র-রচনাবলীর পঞ্চম ও ষষ্ঠ খণ্ড বর্তমান গ্রন্থের অন্তর্ভুক্ত হইল।

## চৈতালি

চৈতালি ১৩০৩ সালে সত্যপ্রসাদ গঙ্গোপাধ্যায় -প্রকাশিত কাব্যগ্রন্থাবলীর অন্তর্গত হইয়া প্রকাশিত হয়। কবি চৈতালি সম্বন্ধে লিখিয়াছেন—

'চৈতালি-শীর্ষক কবিতাগুলি লেখকের সর্বশেষের লেখা। তাহার অধিকাংশই চৈত্রমাসে লিখিত বলিয়া বৎসরের শেষ উৎপন্ন শস্যের নামে তাহার নামকরণ করিলাম।'

—ভূমিকা। কাব্যগ্রন্থাবলী

ছিন্নপত্রের একটি চিঠিতে 'কর্ম' কবিতাটি রচনার ইতিহাস লিপিবদ্ধ আছে।—

'মনে আছে সাজাদপুরে থাকতে সেখানকার খানসামা একদিন সকালে দেরি করে আসাতে আমি রাগ করেছিলুম ; সে এসে তার নিত্যনিয়মিত সেলামটি ক'রে ঈষৎ অবরুদ্ধ কণ্ঠে বললে, কাল রাত্রে আমার আট বছরের মেয়েটি মারা গেছে। এই বলে ঝাড়নটি কাঁধে করে আমার বিছানাপত্র ঝাড়পোঁছ করতে গেল।' —শিলাইদা। ১৪ অগস্ট ১৮৯৫

'সাহিত্যের পথে' গ্রন্থে কবি প্রসঙ্গান্তরে এই ঘটনাটির উল্লেখ করিয়াছেন।—

'ছিলেম মফস্বলে, সেখানে আমার এক চাকর ছিল, তার বুদ্ধি বা চেহারা লক্ষ্য করবার যোগ্য ছিল না। রাত্রে বাড়ি চলে যায়, সকালে এসে ঝাড়ন কাঁধে কাজকর্ম করে। তার প্রধান গুণ, সে কথা বেশি বলে না। সে যে আছে সে তথ্যটা অনুভব করলুম যেদিন সে হল অনুপস্থিত। সকালে দেখি স্নানের জল তোলা হয় নি, ঝাড়পোঁছ বন্ধ। এল বেলা দশটার কাছাকাছি। বেশ একটু রূঢ়স্বরে জিজ্ঞাসা করলুম, কোথায় ছিলি। সে বললে, আমার মেয়েটি মারা গেছে, কাল রাতে। ব'লেই ঝাড়ন নিয়ে নিঃশব্দে কাজে লেগে গেল। বুকটা ধক্ করে উঠল। ভৃত্যরূপে যে ছিল প্রয়োজনীয়তার আবরণে ঢাকা, তার আবরণ উঠে গেল ; মেয়ের বাপ বলে তাকে দেখলুম, আমার সঙ্গে তার স্বরূপের মিল হয়ে গেল, সে হল প্রত্যক্ষ, সে হল বিশেষ।

'সুন্দরের হাতে বিধাতার পাস্‌পোর্ট্ আছে, সর্বত্রই তার প্রবেশ সহজ। কিন্তু এই মোমিন মিঞা, একে কী বলব ? সুন্দর বলা তো চলে না। মেয়ের বাপও তো সংসারে অসংখ্য, সেই সাধারণ তথ্যটা সুন্দরও না অসুন্দরও না। কিন্তু সেদিন করুণরসের ইঙ্গিতে গ্রাম্য মানুষটা আমার মনের মানুষের সঙ্গে মিলল, প্রয়োজনের বেড়া অতিক্রম করে কল্পনার ভূমিকায় মোমিন মিঞা আমার কাছে হল বাস্তব।' —সাহিত্যতত্ত্ব। সাহিত্যের পথে

'তুমি যদি বক্ষোমাঝে থাক নিরবধি' কবিতাটি কাব্যগ্রন্থাবলীতে চৈতালির সূচনায় কবির হস্তাক্ষরে মুদ্রিত ছিল ; চৈতালির পরবর্তী বহু সংস্করণে এটি আর ব্যবহৃত হয় নাই। কবিতাটি

কবির তদানীন্তন হস্তাক্ষরে রবীন্দ্র-রচনাবলী-ভুক্ত চৈতালির সূচনায় এবং স্বতন্ত্র গ্রন্থে পুনর্মুদ্রিত হইল।

কাব্যগ্রন্থাবলী-সংস্করণ চৈতালিতে মুদ্রিত 'অভিমান' ('কারে দিব দোষ, বন্ধু, কারে দিব দোষ') কবিতাটি চৈতালির প্রচলিত সংস্করণে বর্জিত ছিল। রবীন্দ্র-রচনাবলী-ভুক্ত চৈতালিতে এবং তৎপরে স্বতন্ত্র গ্রন্থে সেটি পুনর্মুদ্রিত।

## কণিকা

কণিকা ১৩০৬ সালে প্রথম গ্রন্থাকারে প্রকাশিত হয়।

## কাহিনী

কাহিনী ১৩০৬ সালে গ্রন্থাকারে প্রকাশিত হয়।

কাহিনীর অন্তর্গত 'পতিতা' এবং 'ভাষা ও ছন্দ' কবিতা দুইটি 'নাট্য' বলিয়া গ্রহণীয় না হইলেও, কবির ইচ্ছানুসারে গ্রন্থখানির অখণ্ডতা অক্ষুণ্ণ রাখিবার জন্য ঐ রচনা দুইটি মুদ্রিত হইল।

## হাস্যকৌতুক

মজুমদার লাইব্রেরি -কর্তৃক প্রকাশিত গদ্যগ্রন্থাবলীর ষষ্ঠ ভাগ রূপে হাস্যকৌতুক ১৩১৪ সালে প্রথম গ্রন্থাকারে প্রকাশিত হয়।

সংকলিত হেঁয়ালিনাট্যগুলি সমস্তই ১২৯২ সালের 'বালক' মাসিকপত্রে এবং ১২৯৩ ও ১২৯৪ সালের 'ভারতী ও বালক' পত্রে প্রথম প্রকাশিত হইয়াছিল। নিম্নে কালানুক্রমিক তালিকা দেওয়া গেল—

| | | | |
|---|---|---|---|
| রোগের চিকিৎসা | জ্যৈষ্ঠ ১২৯২ | আর্য ও অনার্য | চৈত্র ১২৯২ |
| পেটে ও পিঠে | আষাঢ় ১২৯২ | সূক্ষ্মবিচার | বৈশাখ ১২৯৩ |
| ছাত্রের পরীক্ষা | শ্রাবণ ১২৯২ | অন্ত্যেষ্টিসৎকার | |
| অভ্যর্থনা | ভাদ্র ১২৯২ | | ভাদ্র-আশ্বিন ১২৯৩ |
| চিন্তাশীল | আশ্বিন-কার্তিক ১২৯২ | আশ্রমপীড়া | কার্তিক ১২৯৩ |
| ভাব ও অভাব | অগ্রহায়ণ ১২৯২ | রসিক | ফাল্গুন ১২৯৩ |
| রোগীর বন্ধু | পৌষ ১২৯২ | গুরুবাক্য | চৈত্র ১২৯৩ |
| খ্যাতির বিড়ম্বনা | মাঘ ১২৯২ | একান্নবর্তী পরিবার | বৈশাখ ১২৯৪ |

হেঁয়ালিনাট্যের প্রথম-প্রকাশকালে ভূমিকাস্বরূপ বালকপত্রে যাহা মুদ্রিত, এ স্থলে সংকলন করা গেল—

সূর্যের আলো না হইলে গাছ ভালো করিয়া বাড়ে না, আমোদ-প্রমোদ না থাকিলে মানুষের মনও ভালো করিয়া বাড়িতে পারে না।

'আমোদ-প্রমোদ করো' এ কথা যে বলিতে হয় এই আশ্চর্য। কিন্তু আমাদের দেশে এ কথাও বলা আবশ্যক। আমরা হৃদয়-মনের সহিত আমোদ করিতে জানি না। আমাদের আমোদের মধ্যে প্রফুল্লতা নাই, উল্লাস নাই, উচ্ছ্বাস নাই। তাস পাশা দাবা পরনিন্দা ইহাতে হৃদয়ের বা শরীরের স্বাস্থ্য-সম্পাদন করে না। এ-সকল নিতান্তই বুড়োমি, কুনোমি, কুঁড়েমি। দায়ে পড়িয়া,

কাজে পড়িয়া, ভাবনায় পড়িয়া সময়ের প্রভাবে আমরা তো সহজেই বুড়ো হইয়া পড়িতেছি, এজন্য কাহাকেও অধিক আয়োজন করিতে হয় না। ইহার উপরেও যদি খেলার সময়, আমোদের সময়, আমরা ইচ্ছা করিয়া বুড়োমির চর্চা করি, তবে যৌবনকে গলা টিপিয়া বধ করা হয়। যতদিন যৌবন থাকে ততদিন উৎসাহ থাকে, প্রতি মুহূর্তে হৃদয় বাড়িতে থাকে, নূতন নূতন ভাব নূতন নূতন জ্ঞান সহজে গ্রহণ করিতে পারি— নূতন কাজ করিতে অনিচ্ছা বোধ হয় না— বিশ্বসুদ্ধ লোক এবং অনুষ্ঠানের উপর অবিশ্বাস জন্মে না— আশা উদ্যমকে বিসর্জন দিয়া পরম বিজ্ঞ হইয়া তাম্রকূটের ধূম ও পরনিন্দা লইয়া দাওয়ায় বসিয়া একাধিপত্য করিতে ইচ্ছা যায় না। হৃদয়ের যৌবন চলিয়া গেলে হৃদয়ের বৃদ্ধি আর হয় না, শামুকের মতো জড়তার খোলার মধ্যে সংকুচিত হইয়া বাস করিতে হয়, আপনাকে এমনি মস্ত লোক বলিয়া বোধ হয় যে দাম্ভিক নিরুদ্যমে ফুলিয়া উঠিয়া শীতকালের ভেকটি হইয়া বসিয়া থাকি— আর-কোনো লোকের কোনো কাজ দেখিলে অত্যন্ত হাসি আসে।

বিশুদ্ধ আমোদ-প্রমোদ মাত্রকেই আমরা ছেলেমানুষি জ্ঞান করি— বিজ্ঞলোকের, কাজের লোকের পক্ষে সেগুলো নিতান্ত অযোগ্য বলিয়া বোধ হয়। কিন্তু ইহা আমরা বুঝি না যে, যাহারা বাস্তবিক কাজ করিতে জানে তাহারাই আমোদ করিতে জানে। যাহারা কাজ করে না তাহারা আমোদও করে না। ইংরাজেরা কাজ না করিয়া থাকিতে পারে না, আমোদ নহিলেও তাহাদের চলে না। ইংরাজেরা জ্ঞানে বৃদ্ধের মতো, কাজে যুবার মতো, খেলায় বালকের মতো। আসল কথা এই যে, বালকের মতো না খেলিলে যুবার মতো কাজ করা যায় না, যুবার মতো কাজ না করিলে বৃদ্ধের মতো জ্ঞান পাকিয়া উঠে না। ক্ষেত্রেই যেমন শস্য পাকিয়া থাকে, গোলাবাড়িতে পাকে না, তেমনি কার্যক্ষেত্রেই জ্ঞান পাকিয়া থাকে— জড়তার মধ্যে তাম্রকূটের ধোঁয়ায় পাকিয়া উঠে না। মানুষের মতো মানুষ হইতে গেলে বালক বৃদ্ধ যুবা এই তিনই হইতে হয়। কেবলই বৃদ্ধ হইতে গেলে বিনাশ পাইতে হয়, কেবলই বালক হইতে গেলে উন্নতি হয় না। আমরা বাঙালিরা যদি যথার্থ মহৎ জাতি হইতে চাই তবে আমরা খেলাও করিব, কাজও করিব, চিন্তা করিব। আমরা প্রফুল্ল হইয়া খেলা করিব, উদ্যোগী হইয়া কাজ করিব ও গম্ভীর হইয়া চিন্তা করিব।

ইংরেজদের 'শারাড'-নামক একপ্রকার খেলা আছে, আমরা বাংলায় তাহাকে হেঁয়ালি-নাট্য বলিলাম। তাহার মর্মটা বলিয়া দিই। দুই-তিনজন লোকে ষড়যন্ত্র করিয়া এমন একটা কথা বাহির করিতে হইবে যাহা দুই-তিন ভাগে ভাঙিয়া ফেলা যাইতে পারে। প্রত্যেক ভাগের একটা অর্থ থাকা চাই। মনে করো 'পাগোল' শব্দ। এই শব্দকে পা এবং গোল এই দুই ভাগে ভাগ করিলে প্রত্যেক ভাগের একটা অর্থ পাওয়া যায়। তার পর উপস্থিতমত মুখে মুখে একটা নাটক বানাইয়া লইতে হইবে ; সেই নাটকের মধ্যে কোনো স্থানে কথায় কথায় পা শব্দ এবং গোল শব্দ, এবং পাগল শব্দের সমস্তটা ব্যবহার করিতে হইবে, পরে শ্রোতারা আন্দাজ করিয়া বলিয়া দিবেন কোন্ শব্দ অবলম্বন করিয়া এই নাট্যাভিনয় করা হইল। না বলিতে পারিলে তাঁহাদের হার হইল।

আমরা নিম্নে হেঁয়ালি-নাট্যের একটা উদাহরণ দিতেছি। পাঁচজন কিংবা চারজনে মিলিয়া এই হেঁয়ালি-নাট্য অভিনয় করিবেন, এবং বাকি সকলকে এই নাট্যের মধ্যে প্রচ্ছন্ন শব্দটা বাহির করিয়া দিতে হইবে।

—বালক। জ্যৈষ্ঠ ১২৯২, পৃ· ৮৮-৮৯

রবীন্দ্রশতবর্ষপূর্তি উপলক্ষে হাস্যকৌতুকের এক নূতন সংস্করণ (১৩৬৮) প্রকাশিত হইয়াছে ; তাহার পরিশিষ্ট অংশে একটি হেঁয়ালি-নাট্য ॥ নূতন সংযোজন (ভারতী ও বালক। আষাঢ় ১২৯৪) ও অন্ত্যেষ্টিসৎকারের পূর্বপাঠ (তদেব। আশ্বিন ১২৯৩) দ্রষ্টব্য। বর্তমানে স্বতন্ত্র গ্রন্থরূপে এই সংস্করণ প্রচলিত।

## নৌকাডুবি

নৌকাডুবি ১৩১৩ সালে গ্রন্থাকারে প্রকাশিত হয়। নবপর্যায় বঙ্গদর্শনে ইহার প্রকাশকাল ১৩১০ বৈশাখ-১৩১২ আষাঢ়। গ্রন্থপ্রকাশকালে রচনার পূর্বমুদ্রিত বহুলাংশ বর্জিত হইয়াছে।

## গোরা

গোরার প্রকাশ প্রবাসী পত্রিকায়। ১৩১৪ সালের ভাদ্র হইতে ধার'বাহিক ভাবে মুদ্রিত হইয়া ১৩১৬ সালের ফাল্গুনে (উক্ত ফাল্গুন-সংখ্যায় দুই দফায় মুদ্রিত) এই উপন্যাস সমাপ্ত হয় এবং ১৩১৬ সালেই গ্রন্থাকারে প্রকাশিত হয়। প্রবাসীতে প্রকাশিত পাঠের বহুলাংশ প্রথম সংস্করণে পরিত্যক্ত হয়। পুনরায় ১৩৩৪ সালে প্রকাশিত বিশ্বভারতী-সংস্করণে প্রবাসী হইতে অনেক অংশ গৃহীত হয়। বর্তমান সংস্করণে প্রবাসী হইতে আরো কিছু অংশ গ্রহণ করা হইয়াছে।

১৩৪৪ সালে বৈশাখ মাসের প্রবাসীতে শ্রীপ্রভাতচন্দ্র গুপ্ত 'প্রভাত-রবি' প্রবন্ধে কবির কথোপকথনের যে অনুমোদিত প্রতিলিপি প্রকাশ করিয়াছিলেন তাহাতে কবির মন্তব্যে আছে—

একদিন রামানন্দবাবু আমাকে কোনো অনিশ্চিত গল্পের আগাম মূল্যের স্বরূপ পাঠালেন তিন-শ টাকা। বললেন, যখন পারবেন লিখবেন, নাও যদি পারেন আমি কোনো দাবি করব না। এতবড়ো প্রস্তাব নিষ্ক্রিয়ভাবে হজম করা চলে না। লিখতে বসলুম, গোরা আড়াই বছর ধরে মাসে মাসে নিয়মিত লিখেছি, কোনো কারণে একবারও ফাঁকি দিই নি। যেমন লিখতুম তেমনি পাঠাতুম। যে-সব অংশ বাহুল্য মনে করতুম, কালির রেখায় কেটে দিতুম, সে-সব অংশের পরিমাণ অল্প ছিল না। নিজের লেখার প্রতি অবিচার করা আমার অভ্যাস। তাই ভাবি সেই বর্জিত কাপিগুলি আজ যদি পাওয়া যেত তবে হয়তো সেদিনকার অনাদরের প্রতিকার করতুম।

## বিচিত্র প্রবন্ধ

বিচিত্র প্রবন্ধ রবীন্দ্রনাথের গদ্যগ্রন্থাবলীর প্রথম ভাগ -রূপে ১৩১৪ সালে গ্রন্থাকারে প্রকাশিত হয়। ১৩৪২ সালে বিচিত্র প্রবন্ধের একটি নূতন সংস্করণ প্রকাশিত হয় ; এই সংস্করণের 'পাঠ-পরিচয়'এ প্রকাশক লেখেন—

'নানা কথা ও পথপ্রান্তে নামক রচনা-দুইটি পঞ্চাশ বৎসর আগেকার ভারতী এবং বালক পত্রিকাদ্বয় হইতে সংগৃহীত। ইতিপূর্বে আর কোনো গ্রন্থে ইহারা প্রকাশিত হয় নাই। বিষয় ও ভঙ্গী -গত মিল থাকায় আষাঢ়, সোনার কাঠি, ছবির অঙ্গ ও শরৎ— রচনা-চারিটি পরিচয় গ্রন্থ হইতে সংগ্রহ করিয়া ইহাতে যোগ করা গেল। পক্ষান্তরে রাজপথ, য়ুরোপযাত্রী, পঞ্চভূত, জলপথে, ঘাটে, স্থলে ও বন্ধুস্মৃতি রচনা-কয়টি এবারে বাদ দেওয়া হইয়াছে। কারণ, উহার কোনোটি পূর্ব হইতেই অন্য গ্রন্থের অন্তর্ভুক্ত ছিল, আর, কোনোটি বা বিষয়ের সামঞ্জস্য-হেতু শীঘ্রই গ্রন্থান্তরে সংকলিত হইবে।··· গত দশ বৎসরের পত্র-সংগ্রহ হইতে ২৫টি পত্র বাছিয়া গ্রন্থশেষে 'চিঠির টুকরি' নামে প্রকাশ করা হইয়াছে। চৈত্র ১৩৪২।'

কালানুক্রম রক্ষার জন্য রচনাবলীতে বিচিত্র প্রবন্ধের প্রথম সংস্করণই প্রধানত ব্যবহৃত হইয়াছে ও প্রথম সংস্করণের প্রকাশকাল ১৩১৪ সালের পরবর্তী কোনো রচনা সংকলিত হয় নাই।

প্রথম সংস্করণে প্রকাশিত 'অসম্ভব কথা' ও 'রাজপথ' (বা 'রাজপথের কথা') গল্পগুচ্ছ গ্রন্থে ও রবীন্দ্র-রচনাবলী যথাক্রমে অষ্টাদশ ও চতুর্দশ (সুলভ নবম ও সপ্তম খণ্ডে) খণ্ডে,'মন্দির' (বা 'মন্দিরের কথা') ভারতবর্ষ গ্রন্থে ও রবীন্দ্র-রচনাবলীর চতুর্থ (সুলভ দ্বিতীয় খণ্ড) খণ্ডে, 'য়ুরোপযাত্রী' (বা 'য়ুরোপ-যাত্রীর ডায়ারি') পাশ্চাত্যভ্রমণ গ্রন্থে ও রবীন্দ্র-রচনাবলীর প্রথম খণ্ডে, 'পঞ্চভূত' স্বতন্ত্র গ্রন্থাকারে ও রবীন্দ্র-রচনাবলীর দ্বিতীয় (সুলভ প্রথম খণ্ড) খণ্ডে, 'জলপথে' 'ঘাটে' ও 'স্থলে' ছিন্নপত্রে পত্রাকারে মুদ্রিত আছে ; এজন্য রচনাবলী-সংস্করণ 'বিচিত্র প্রবন্ধ' হইতে সেগুলি পরিত্যক্ত হইল। 'বন্ধুস্মৃতি' শীর্ষক প্রবন্ধদ্বয় রচনাবলীর পরবর্তী কোনো খণ্ডে নূতন একটি 'বন্ধুস্মৃতি' বিভাগে ঐজাতীয় অন্যান্য প্রবন্ধের সহিত সংকলিত হইবে। 'সতীশচন্দ্র রায়' প্রবন্ধটি একই সময়ে প্রকাশিত গুরুদক্ষিণা (১৩১১) গ্রন্থে ভূমিকা-স্বরূপ বর্ধিত আকারে মুদ্রিত।

১৩১৪ সালের পূর্ববর্তী রচনার মধ্যে 'পথপ্রান্তে' প্রবন্ধটি রচনাবলী-সংস্করণে মুদ্রিত হইল ; 'নানা কথা' প্রবন্ধটি গ্রন্থে 'সংশোধিত' ও পরিবর্তিত আকারে প্রকাশিত বলিয়া এই গ্রন্থে সংকলিত হইল না, পুস্তকাকারে প্রকাশিত হয় নাই এরূপ অন্যান্য প্রবন্ধের সহিত রচনাবলীর পরবর্তী কোনো খণ্ডে মুদ্রিত হইবে। বর্তমান খণ্ডে মুদ্রিত 'বিচিত্র প্রবন্ধ' পর্যায়ের রচনাগুলির সাময়িকে প্রকাশের কালক্রমিক তালিকা দেওয়া গেল—

| | |
|---|---|
| সরোজিনী-প্রয়াণ | ভারতী। শ্রাবণ-অগ্রহায়ণ ১২৯১ |
| ছোটোনাগপুর[১] | বালক। আষাঢ় ১২৯২ |
| রুদ্ধ গৃহ | বালক। আশ্বিন-কার্তিক ১২৯২ |
| পথপ্রান্তে | বালক। অগ্রহায়ণ ১২৯২ |
| লাইব্রেরি | বালক। পৌষ ১২৯২ |
| নববর্ষা[২] | বঙ্গদর্শন। শ্রাবণ ১৩০৮ |
| কেকাধ্বনি | বঙ্গদর্শন। ভাদ্র ১৩০৮ |
| বাজে কথা | বঙ্গদর্শন। আশ্বিন ১৩০৯ |
| মা ভৈঃ | বঙ্গদর্শন। কার্তিক ১৩০৯ |
| পরনিন্দা | বঙ্গদর্শন। অগ্রহায়ণ ১৩০৯ |
| রঙ্গমঞ্চ | বঙ্গদর্শন। পৌষ ১৩০৯ |
| পনেরো-আনা | বঙ্গদর্শন। মাঘ ১৩০৯ |
| বসন্তযাপন | বঙ্গদর্শন। চৈত্র ১৩০৯ |
| পাগল | বঙ্গদর্শন। শ্রাবণ ১৩১১ |

১ বালকে ভিন্ন নাম : দশ দিনের ছুটি
২ বঙ্গদর্শনে শিরোনাম : মেঘদূত

'রুদ্ধ গৃহ' প্রবন্ধ ছাপা হওয়ার পর ১২৯২ পৌষের বালক পত্রিকায় কবিবন্ধু ও কবির মধ্যে পত্রচ্ছলে এরূপ 'উত্তর প্রত্যুত্তর' চলে—

'বন্ধুবর— এবার বালকের আপনার সবগুলিই আমাকে ভালো লাগিল, কেবল 'রুদ্ধ গৃহে'র ভাব ধরিতে পারিলাম না। এক জনের মধ্যেই রুদ্ধ হইয়া থাকা, এক জনকে লইয়াই চিরদিন শোক করা আপনি গর্হিত বলিয়াছেন। কিন্তু কী করা যায় বলুন! যখন এক চন্দ্রের দিকে চাই তখন আমার দৃষ্টির অপূর্ণতাবশত নক্ষত্রগুলিকে আর দেখিতে পাই না এবং সেই এক চন্দ্র যখন অস্ত যায় তখন নক্ষত্রেরা আমাকে আর তেমন আলো দিতে পারে না। এক দিকে চাহিয়া থাকা, একের চারি দিকে ঘোরাই প্রকৃতির নিয়ম, তাহাই প্রকৃতির বন্ধনের কারণ। আজ যদি পৃথিবী বলিয়া বসে, আমি সূর্যের চারি দিকে ঘুরিব না, কেননা সূর্যকে মেঘে ঢাকিয়াছে, সূর্য আমাকে আর আলো দেয় না, আমি অন্য আলোকের চেষ্টা দেখি, তাহা হইলে প্রকৃতির বন্ধন ছিন্ন হয়, পৃথিবীর মৃত্যু হয়, সমুদয় ব্রহ্মাণ্ড তাহার বিপক্ষে দণ্ডায়মান হয়। তাই বলিতেছি প্রকৃতির নিয়মই এক দিকে চাহিয়া থাকা— পৃথিবীর ন্যায় এক সূর্যের বন্ধনে অনন্ত শূন্যের মধ্যে দণ্ডায়মান হওয়া। সে বন্ধন না থাকিলে শূন্যের মধ্যে, আঁধারের মধ্যে, ধ্বংস হওয়ার সম্ভাবনা। আর-একটি কথা—পৃথিবী এক সূর্যের দিকে চাহিয়া ঘোরে বলিয়া কি তাহার কোটি গ্রহনক্ষত্রের সহিত বন্ধন ছিন্ন হইয়াছে ? না সেই সূত্রেই অনন্তের সহিত পৃথিবীর বন্ধন হইয়াছে ? তাই পর্বত আকাশের দিকে চাহিয়া সুন্দর, তাই নদী সমুদ্রের দিকে চাহিয়া সুন্দর, রাত্রি দিনের দিকে চাহিয়া সুন্দর, মনুষ্যও প্রকৃতির সন্তান, সেও যদি এক দিকে চায় সেও সুন্দর হয়। শ্রীঅঃ—'

—বালক। পৌষ ১২৯২

রবীন্দ্রনাথ এই মন্তব্যের প্রত্যুত্তরে লিখিয়াছিলেন—

'সুহৃদবরেষু— আপনার চিঠি পাইয়া আনন্দিত হইলাম।

'আপনি 'রুদ্ধ গৃহ' যে ভাবে বুঝিয়াছেন আমি ঠিক সে ভাবে লিখি নাই। আপনি যাহা বলিয়াছেন সে ঠিক কথা। একের চারি দিকেই আমাদিগকে ঘুরিতে হইবে, নহিলে অনেকের মধ্যে বিলুপ্ত হইয়া যাইব। কিন্তু জগতের মধ্যে আমাদের এমন 'এক' নাই যাহা আমাদের চিরদিনের অবলম্বনীয়। প্রকৃতি ক্রমাগতই আমাদিগকে 'এক' হইতে একান্তরে লইয়া যাইতেছে— এক কাড়িয়া আর-এক দিতেছে। আমাদের শৈশবের 'এক' যৌবনের 'এক' নহে। যৌবনের 'এক' বার্ধক্যের 'এক' নহে, ইহজন্মের 'এক' পরজন্মের 'এক' নহে। এইরূপ শতসহস্র 'একে'র মধ্য দিয়া প্রকৃতি আমাদিগকে সেই এক মহৎ একের দিকে লইয়া যাইতেছে। সেই দিকেই আমাদিগকে অগ্রসর হইতে হইবে, পথের মধ্যে বদ্ধ হইয়া থাকিতে আসি নাই। জগতের আর-সমস্ত 'এক'ই পথের মধ্যে মাঝে মাঝে বিশ্রাম করিবার জন্য ; বাস করিবার জন্য নহে। রাত্রি প্রভাত হইলেই ছাড়িয়া যাইতে হইবে— পড়িয়া পড়িয়া শোক করিলে হইবে না। কিছুই থাকিতে চায় না, অথচ আমরা রাখিতে চাই, ইহাই আমাদের যত শোকদুঃখের কারণ। 'সকলকে যাইতে দাও, এবং তুমিও চলো— জগতের সহিত নিষ্ফল সংগ্রাম করিয়ো না' এই কথা আমরা যেন সার জানি।

'শূন্যতার ভয় করিবেন না, কিছুই শূন্য থাকিবে না। সমস্ত শূন্য করিয়া দেয় জগতে এমন বিরহ কোথায়! ক্ষুদ্রতর এক বৃহত্তর একের জন্য স্থান রচনা করিয়া দেয়। হৃদয়ের পুত্তলিকাসকল ভাঙিয়া গেলে ঈশ্বর সেখানে আসিয়া অধিষ্ঠান করেন। প্রিয়তমের মৃত্যুতে জগৎ প্রিয়তম হয়। ক্ষুদ্রকে ভালোবাসিতে আরম্ভ করিয়া বৃহৎকে ভালোবাসিতে শিখি। জগতের কিছুরই মধ্যে আমাদের নিবৃত্তি নাই এবং সে নিবৃত্তি-কামনা করা নিষ্ফল ও আমাদের পক্ষে

অমঙ্গলজনক। আমাদের ভ্রম লইয়া আমরা কাঁদি বৈ তো নয়। যাহা যায় তাহাকে আমরা থাকে মনে করি— যে নিজের ও সমস্ত জগতের জন্য হইয়াছে তাহাকে আমরা আমারই জন্য হইয়াছে মনে করি— যাহাকে আমরা কখনোই চিরদিন ভালোবাসিতে পারিব না তাহাকে আমরা চিরদিনের জন্য চাই— কিন্তু প্রকৃতি-মাতা আমাদের এ-সকল মিছে আবদার শুনিবেন কেন, আমাদের হাত হইতে মাটির ঢেলা কাড়িয়া লন, আমরা কাঁদিয়া-কাটিয়া সারা হই ; কিন্তু সে কান্না ফুরায়, সে অশ্রুজল শুকায়, প্রকৃতির উপর হইতে আমাদের অভিমান চলিয়া যায় ; আবার আমরা হাসি-খেলি, সংসারের কাজ করি, মাতার প্রতি আবার বিশ্বাস জন্মায়। কিন্তু যে শিশু গোঁ ধরিয়াই থাকে, কিছুতেই প্রসন্ন হইতে চায় না, তাহার পক্ষে শুভ নহে ; সে মায়ের কাছ হইতে মার খায় ; সেই রুদ্ধ গৃহ।

'আমি বৈরাগ্য শিখাইতেছি। অনুরাগ বদ্ধ করিয়া না রাখিলে তাহাকেই বৈরাগ্য বলে ; অর্থাৎ বৃহৎ অনুরাগকেই বৈরাগ্য বলে। প্রকৃতির বৈরাগ্য দেখো। সে সকলকেই ভালোবাসে বলিয়া কাহারও জন্য শোক করে না। তাহার দুই-চারিটা চন্দ্রসূর্য গুঁড়া হইয়া গেলেও তাহার মুখ অন্ধকার হয় না, এক দিনের জন্যও তাহার ঘরকন্নার কাজ বন্ধ হয় না, অথচ একটি সামান্য তৃণের অগ্রভাগেও তাহার অসীম হৃদয়ের সমস্ত যত্ন, সমস্ত আদর স্থিতি করিতেছে— তাহার অনন্ত শক্তি কাজ করিতেছে। তাহার কোলে আসিতেছে ও যাইতেছে ; তাহার মুখ চিরপ্রসন্ন, তাহার স্নেহ চিরবিকশিত।

'যখন আমরা নিতান্ত এক জনের মধ্যেই আচ্ছন্ন হইয়া থাকি তখন আমরা জানিতেই পারি না আমাদের কতখানি ভালোবাসিবার ক্ষমতা। একটি ক্ষুদ্র বস্তুও যখন চোখের নিতান্ত কাছে ধরি তখন মনে হয় সেই ক্ষুদ্র বস্তুটি ছাড়া আমাদের আর কিছুই দেখিবার ক্ষমতা নাই। সেই ব্যবধান অপসারিত করিয়া দাও, বৃহৎ জগৎ তাহার সৌন্দর্যরাশি লইয়া তোমার সম্মুখে আসিয়া দাঁড়াইবে।

'এইজন্য সচরাচর ভালোবাসাকে লোকে অন্ধ বলে ; অথচ ভালোবাসার একটি প্রধান গুণ এই যে, সে দৃষ্টিশক্তি প্রখর করিয়া দেয়— ভালোবাসা চোখের উপর হইতে ব্যবধান দূর করিয়া দেয়। অপ্রেমিক কিছু দেখেই না, যদি বা দেখে ভিতর পর্যন্ত দেখিতে পায় না। কিন্তু ক্ষুদ্র প্রেম অনেকটা অন্ধ বটে, কারণ, সে একটুকুকেই এত করিয়া দেখে যে আর-কিছুই দেখিতে পায় না। সে বৃহৎ সমগ্রের সহিত সেই একটুর সম্বন্ধ নির্ণয় করিতে পারে না ; সে সেই একটুকুকে অংশ বলিয়া না জানিয়া সর্বেসর্বা মনে করে। এই ভ্রমে পড়িয়া অবশেষে তাহাকে শোক করিতেই হয়। এইজন্যই অনেকের দিকে চাহিয়া এই ভ্রম দূর করা আবশ্যক। আপনাকে রুদ্ধ করিয়া রাখিলে এই ভ্রম ক্রমাগতই ঘনীভূত হইতে থাকে।

'সকল মানবহৃদয়েই প্রেমের অমৃত-উৎস আছে ; তাহার জন্যই জগতে সন্ধান পড়িয়া গেছে। প্রতিদিন ভাই ভগ্নী বন্ধু, চন্দ্র তারা পুষ্প, সেই উৎস-আবিষ্কারের জন্য হৃদয়ে আঘাত করিতেছে— খনন করিতেছে। কত কঠিন পাষাণের স্তর বিদীর্ণ করিতে হইতেছে ; প্রতিদিন পাষাণ টুটিতেছে, ধৈর্য টুটিতেছে না। অল্প অল্প স্রোত উঠিতেছে, আবার শুকাইয়া যাইতেছে। কিন্তু এক দণ্ড আঘাতের বিশ্রাম নাই। যত দিন যাইতেছে ততই মানবহৃদয়ের সেই অমৃত-উৎস গভীরতর হইতেছে।

'যদি এমনি হয় যে, এক জন সহসা এক আঘাতে তোমার হৃদয়ের কঠিন স্তর বিদীর্ণ করিয়া অমৃত-উৎসের অনন্ত মূল অবারিত করিয়া দিয়াছে তবে সেই উৎস কি কেবল খননকারীর নাম-ক্ষোদিত সমাধিপাষাণ দিয়া ঢাকিয়া রাখিবে? সংসারে শতসহস্র তৃষিত আছে।

তাহাদিগকে দূরে তাড়াইয়া দিয়ো না ; তাহাদিগকে ডাকিয়া তাহাদের তৃষা দূর করো ; তোমারই প্রিয়তমের কল্যাণ হইবে। কলম্বস আমেরিকা আবিষ্কার করিয়া সমস্ত আমেরিকা জুড়িয়া যদি নিজের গোরস্থান রচনা করিতেন সে কি তাঁহার যশের হইত ? সভ্যতার বিলাসভূমি স্বাধীন উন্মুক্ত আমেরিকাই তাঁহার স্মরণচিহ্ন। জীবনই মৃত্যুর প্রকৃত স্মরণচিহ্ন। পুত্রই পিতার যথার্থ স্মরণচিহ্ন, একমুষ্টি চিতাভস্ম নহে। প্রেমের উন্মুক্ত সদাব্রতই প্রেমিকের স্মরণচিহ্ন, পাষাণভিত্তির মধ্যে নিহিত শোকের কঙ্কাল নহে।

'প্রেম জাহ্নবীর ন্যায় প্রবাহিত হইবার জন্য হইয়াছে। তাহার প্রবহমাণ স্রোতের উপরে শিলমোহরের ছাপ মারিয়া 'আমার' বলিয়া কেহ ধরিয়া রাখিতে পারে না। সে জন্ম হইতে জন্মান্তরে প্রবাহিত হইবে। তাহার উৎসের মধ্যে গোরের মাটি চাপা দিয়া তাহার প্রবাহ বন্ধ করিবার চেষ্টা কেবল বৃথা কষ্টের কারণ মাত্র।

'মৃত্যুকে আমরা যেমন ভয় করি বিস্মৃতিকেও আমরা তেমনি ভয় করি। কিন্তু অনেক সময় সে ভয় অকারণ। বিস্মৃতি মাঝে মাঝে আসিয়া স্মৃতির শৃঙ্খল কাটিয়া দিয়া যায়। আমাদিগকে কিছুক্ষণের মতো স্বাধীন করিয়া দেয়। যখন কোনো কার্য বা ঘটনা হইতে তাহার সমস্ত ফললাভ করিয়া চুকাইয়া দিয়াছি বা তাহারা নিষ্ফলভাবে আমাদের কাছে স্তূপ বাঁধিয়া আছে, তখন বিস্মৃতি আসিয়া সেই-সমস্ত উচ্ছিষ্ট-অবশেষ ও আবর্জনা ঝাঁটাইয়া ফেলিয়া দেয়। শাবক বাহির হইয়া গেলে ডিমের খোলা ফেলিয়া দেয়, মুকুল ঝরিয়া পড়িলে তাহাকে মাটিতে মিশাইয়া দেয়। প্রতি মুহূর্তের ক্ষুদ্র ক্ষুদ্র স্মৃতি জমিয়া জমিয়া অবশেষে আমাদের বাতাস আটক করিতে চাহে, আমাদের নীলাকাশ রোধ করিতে চাহে, পদে পদে আমাদের যাত্রার ব্যাঘাত করে— বিস্মৃতি আসিয়া এই-সকল বেড়া ভাঙিয়া দেয়। বিস্মৃতি আমাদের জীবনগ্রন্থের ছেদ, দাঁড়ি ; মাঝে মাঝে আসিয়া উত্তরোত্তর আমাদের জীবনবিকাশের সহায়তা করে। একটি গ্রন্থের মধ্যে সহস্র দাঁড়ি আছে, তবে তো তাহাতে ভাব ব্যক্ত ও পরিস্ফুট হইয়াছে। একটি জীবনের মধ্যেও শতসহস্র বিস্মৃতি চাই, তবেই জীবন সম্পূর্ণ হইতে পারে। অতএব ব্যাকরণবিরুদ্ধ একটিমাত্র দীর্ঘস্মৃতি লইয়া জীবন শেষ করিলে জীবন শেষই হয় না।

'অতএব আমাদিগকে বিস্মৃতির মধ্য দিয়া বৈচিত্র্য ও বৈচিত্র্যের মধ্য দিয়া অসীম একের দিকে ক্রমাগত ধাবমান হইতে হইবে, অন্য পথ দেখি না। তাই বলিয়াছিলাম, দ্বার রুদ্ধ রাখিয়ো না— যে আসে সে আসুক, যে যায় সে যাক, আমি কেবল প্রীতি ও প্রিয়কার্য সাধন করিব। সোলাপুর। ২৬ আশ্বিন। শ্রীরবীন্দ্রনাথ ঠাকুর'

—বালক। পৌষ ১২৯২

## প্রাচীন সাহিত্য

প্রাচীন সাহিত্য গদ্যগ্রন্থাবলীর দ্বিতীয় ভাগ রূপে ১৩১৪ সালে প্রথম প্রকাশিত।

প্রাচীন সাহিত্যের 'ধম্মপদং' প্রবন্ধটি ভারতবর্ষ গ্রন্থে (রবীন্দ্র-রচনাবলীর চতুর্থ খণ্ডে। সুলভ সংস্করণ, দ্বিতীয় খণ্ডে) মুদ্রিত হইয়াছে বলিয়া এখানে বর্জিত হইল।

এই গ্রন্থের প্রথম প্রবন্ধ 'রামায়ণ' দীনেশচন্দ্র সেন -লিখিত 'রামায়ণী কথা'র ভূমিকা হিসাবে লেখা হয়। এই প্রসঙ্গে কার্তিক-পৌষ ১৩৭৩ সংখ্যা বিশ্বভারতী পত্রিকা এবং চিঠিপত্র দশম খণ্ডে প্রকাশিত দীনেশচন্দ্রকে লেখা রবীন্দ্রনাথের পত্র দ্রষ্টব্য। 'প্রাচীন সাহিত্য' গ্রন্থে পাঠের পরিবর্তন দেখা যায়, বর্তমান গ্রন্থে পূর্বতন পাঠই সংকলন করা হইল।

অধিকাংশ প্রবন্ধই সাময়িক পত্রে প্রকাশিত হইয়াছিল ; তাহার কালক্রমিক সূচী—

| | |
|---|---|
| মেঘদূত | সাহিত্য। অগ্রহায়ণ ১২৯৮ |
| কাদম্বরী-চিত্র | প্রদীপ। মাঘ ১৩০৬ |
| কাব্যের উপেক্ষিতা | ভারতী। জ্যৈষ্ঠ ১৩০৭ |
| কুমারসম্ভব ও শকুন্তলা[1] | বঙ্গদর্শন। পৌষ ১৩০৮ |
| শকুন্তলা[2] | বঙ্গদর্শন। আশ্বিন ১৩০৯ |

দেখা যায়, গ্রন্থে সংকলন-কালে সাময়িকের পাঠ হইতে বহু ক্ষেত্রে বহু অংশ বর্জিত হইয়াছে। 'মেঘদূত' প্রবন্ধের বর্জিত সূচনাংশ প্রচলিত স্বতন্ত্র সংস্করণ 'প্রাচীন সাহিত্য' গ্রন্থের শেষাংশে সংকলিত।

## লোকসাহিত্য

মজুমদার লাইব্রেরি -কর্তৃক প্রকাশিত রবীন্দ্রনাথের গদ্যগ্রন্থাবলীর তৃতীয় ভাগ রূপে ১৩১৪ সালে প্রথম প্রচারিত। বর্তমান সংস্করণের দ্বিতীয় প্রবন্ধ, ছেলেভুলানো ছড়া ২, ১৩৪৫ সালে প্রথম গ্রন্থভুক্ত হইয়াছে। সংকলিত রচনাবলীর সাময়িক পত্রে প্রকাশের সূচী নিম্নে দেওয়া গেল।—

| | |
|---|---|
| ছেলেভুলানো ছড়া[3] | সাধনা। আশ্বিন-কার্তিক ১৩০১ |
| ছেলেভুলানো ছড়া:২[4] | সাহিত্য-পরিষৎ-পত্রিকা। মাঘ ১৩০১ এবং কার্তিক ১৩০২ |
| কবি-সংগীত[5] | সাধনা। জ্যৈষ্ঠ ১৩০২ |
| গ্রাম্যসাহিত্য | ভারতী। ফাল্গুন-চৈত্র ১৩০৫ |

### বিভিন্ন পাঠান্তর

বর্তমান গ্রন্থের ৭৭০-৭১ পৃষ্ঠায় সংকলিত ছড়ার চতুর্থ একটি পাঠ সাহিত্য-পরিষৎ-পত্রিকায় মুদ্রণকালে পত্রিকার তৎকালীন সম্পাদক রজনীকান্ত গুপ্ত -কর্তৃক পাদটীকায় সংকলিত হয়—

আগ্‌ডুম বাগ্‌ডুম ঘোড়াডুম সাজে।
ডাহিন মেড়া ঘাগর বাজে॥

১ অগ্রহায়ণ ২৩ তারিখে 'আলোচনাসমিতির প্রতিষ্ঠা উপলক্ষে পঠিত'।

২ আলোচনাসমিতির অধিবেশনে পঠিত।

৩ 'মেয়েলি-ছড়া' নামে মুদ্রিত।

৪ ভূমিকা ও ১-২৬ সংখ্যক ছড়া ১৩০১ মাঘে ও অবশিষ্ট অংশ ১৩০২ কার্তিকে মুদ্রিত। উক্ত মাঘ সংখ্যায় পত্রিকা-সম্পাদক রজনীকান্ত গুপ্ত, সংকলিত তিনটি ছড়ার এক-একটি পাঠান্তর দেন ; সেগুলি উপরে সংকলিত হইল। পরবর্তী কার্তিক সংখ্যায় 'বাঁকুড়া বেলেতোড় হইতে সংগৃহীত' ২৬টি, 'মেদিনীপুর হইতে সংগৃহীত' ৪টি, 'বনবিষ্ণুপুর হইতে সংগৃহীত' ৮টি এবং 'সাঁওতাল পরগণার ছড়া' ১৬টি, রবীন্দ্রনাথের ছড়া-সংগ্রহের পরিপূরক হিসাবে মুদ্রিত হয়। সংগ্রাহকেরা বলেন, এগুলি প্রধানত পাঠান্তর বলিয়াই গণ্য হইবে।

৫ 'গুপ্তরত্নোদ্ধার' নামে মুদ্রিত।
"শ্রীকেদারনাথ বন্দ্যোপাধ্যায় কর্তৃক সংগৃহীত ও প্রকাশিত"
'গুপ্তরত্নোদ্ধার বা প্রাচীন কবিসঙ্গীতসংগ্রহ' গ্রন্থের সমালোচনা প্রসঙ্গে লিখিত।

বাজতে বাজতে লাগলো হুলি।
কে কে যাবি কদমফুলি॥
ওন্ গোন্ টিয়ে টোন্।
লাল বাগানের লাল ঝট্‌কা॥
লেগে যা গোয়াল ঘট্‌কা॥
হলুদ ফুলে কলুদ ফুল।
আয় রে আমার টগরের ফুল॥
কাকী রাঁধে কুকী খায়।
হিম সময়ে দুঃখ পায়॥
বনের বাঘে খায় কী।
কপ্‌লে গায়ের দুধ॥
কপ্‌লে গাই নড়ে চড়ে।
পান্ ছিট্‌কির বাড়ি মারে॥,

ঐরূপ এই গ্রন্থের ছড়া-সংগ্রহের অন্তর্গত (পৃ· ৭৭২) প্রথম ছড়ার একটি পাঠান্তর—

মাসি পিসি বনগাঁবাসী, বনের আগে টিয়া।
মাসি গেলেন শ্রীবৃন্দাবন দেখে আসি গিয়া॥
কিসের মাসি, কিসের পিসি, কিসের বৃন্দাবন।
এতদিনে জানলেম আমি মা বড়ো ধন॥
মাকে দেব শঙ্খ সিন্দূর, ভাইকে দেব বিয়া।
সোনার মুকুট মাথায় দিয়া তীর্থ করি গিয়া॥

৭৭৪ পৃষ্ঠায় সংকলিত একাদশ ছড়ার পাঠান্তর—

ঘুঘু-ঘু! পেটে ফুঁ॥
কী ছেলে হল। বেটা ছেলে॥
ছেলে কই। মাছ ধরতে গেছে॥
মাছ কই। চিলে নিলে॥
চিল কই। ডালে বসেছে॥
ডাল কই। পুড়ে ঝুড়ে গেল॥
ছাইমাটি কই। ধোপায় নিলে॥
কী করলে। কাপড় ধুলে॥—
সোনাকুড়ে পড়বি না ছাইকুড়ে পড়বি॥

[দ্রষ্টব্য : সাহিত্য-পরিষৎ-পত্রিকা, মাঘ ১৩০১

৭৮২ পৃষ্ঠায় সংকলিত সপ্তচত্বারিংশ পদবন্ধের একটি পাঠান্তর হুগলি-অঞ্চলে এইরূপ শোনা যায়—

কাজল বলে আজল রে ভাই আমি রাঙা মুখের পান।
কালো মুখে গেলে পরে আমি হই গো হতমান॥

হরিচরণ বন্দ্যোপাধ্যায় -কর্তৃক সংকলিত 'বঙ্গীয় শব্দকোষ' অনুসারে : আজল='আদরিণী' বা 'যে আদরে নেকা সাজে'।

# বর্ণানুক্রমিক সূচী

